নীরদা। আমার কাছে আসতে চাইচে না?—আমায় খুঁজচে না?

আয়ি। খুকী মাঝে মাঝে 'মা-মা' বলে চেঁচাচ্চে।

নীরদা। (তাড়াতাড়ি পর্দ্দা সরাইয়া) চট্ করে বাকী কাজটুকু সেরে ফেলে—না, ওদের নিয়ে এখন আর ঘাঁটাঘাঁটি করব না!

আয়ি। ছেলেমানুষ কি না!—হাতে কিছু একটা পেলেই ভুলে থাকে।

নীরদা। (অন্যমনস্ক ভাবে) সত্যি!—আচ্ছা আয়ি, তোমার কি মনে হয়? ওদের মা যদি জন্মের মত চলে যায়, তা হলে ওরা তাকে ভুলে থাকবে?

আয়ি। কি যে বল বাছা তার ঠিক নেই!

নীরদা। একটা কথা আমায় বুঝিয়ে দিতে পার আয়ি, তুমি তোমার ছোট মেয়েটিকে পরের কাছে রেখে কোন্ প্রাণে আমাদের বাড়ী চাকরি করতে এসেছিলে?—তোমার মনটা তখন কি রকম হয়েছিল?

আয়ি। উপায় ছিল না যে, বাছা। আর তা না হ'লে কি নীরোকে মানুষ করতে পারতুম? তারও যে মা ছিল না!

নীরদা। আঃ সে যেন বুঝলুম। তোমার মনটা তখন কি রকম হয়েছিল, তাই বল না!

আয়ি। কি করব বল! না এলে খেতে না পেয়ে আমিও মরতুম, মেয়েটাও মরত। তার চেয়ে তাকে পরের হাতে রেখে আসা ভালই হয়েছিল। মিন্সে কিছুই রেখে যায় নি ত!

নীরদা। তুমি না এলে আয়ি, আমি কিন্তু মরে যেতুম।

আন্নি। (গদ্‌গদ কণ্ঠে) নীরো ছেলেবেলায় আমাকেই মা বলে জানত।

নীরদা। আমার ছেলে দু'টি আর মেয়েটি এখন যদি তাদের মাকে হারায়, তা হ'লে আন্নি, তুমিই তাদের মা হয়ে—আঃ, মাথা-মুণ্ডু কি যে বকে যাচ্চি, তার ঠিক নেই! যাও তুমি এখন,—ছেলেদের দেখ গে। আমি চট্‌পট্‌ কাজ সেরে নি।

আন্নি। বেশ মা! (আন্নি চলিয়া গেল—নীরদা দরজা বন্ধ করিলেন)

নীরদা। নাঃ, এখনো কারো দেখা নেই। এ কথা যে কাউকে বলবার নয়! নিজের আগুনে নিজেকেই পুড়তে হবে।—ওই যে, কে আসচে!

(লীলাবতী প্রবেশ করিলেন)

কে, লীলাদিদি? এস এস। আমি তোমার জন্যেই হা-পিত্যেশ করে বসে আছি।

লীলাবতী। আন্নি তাই ব'ল্লে বটে।

নীরদা। তুমি যে দেরী করে এলে! সবই প্রায় তৈরী।—এস এখন দুজনে খানিক গল্প করা যাক্।

(দু'জনে বসিলেন)

লীলাবতী। এরই মধ্যে সব সাজিয়ে ঠিক করে রেখেচ দেখ্‌চি। তোমার পছন্দ ত ভারী চমৎকার!

নীরদা। আমার যা কিছু দেখ্‌চ, দিদি, সবই ওঁর কাছে শেখা—এ আর বৃহৎ ব্যাপার কি? কিছুই নয়! কেবল দু'পাঁচ জনকে নিয়ে খাওয়া-দাওয়া, আমোদ করা আর কি!

লীলাবতী। তোমার এ উৎসবে যোগ দিতে পারলুম, এতে যে আমার কতখানি আনন্দ হচ্চে, তা আর কি বলব? আচ্ছা, একটা কথা জিজ্ঞাসা করি। আজ সকালে তোমাদের ডাক্তার বাবুর সঙ্গে আলাপ হল। তাঁকে যেন কেমনতর দেখলুম না? বরাবরই কি উনি ঐ রকম?

নীরদা। ওর খুব শক্ত ব্যামো কি না, তাই কখন-কখন অমনতর দেখায়। বেচারী ক্ষয় রোগে ভুগ্‌চে। বাপের দোষেই ছেলের এই দুর্দ্দশা। বাপেরও শেষটা ঐ রোগ হয়েছিল—দিন-রাত তিনি নেশায় ডুবে থাকতেন।

লীলাবতী। উনি রোজ এখানে যাতায়াত করেন, বোধ হয়?

নীরদা। হাঁ দিদি। আচ্ছা, ওর কথা কেন এত জিজ্ঞাসা করচ বল দেখি?

লীলাবতী। আমার মনে একটা খট্‌কা বেধেচে, তাই।

নীরদা। খট্‌কা বেধেচে!

লীলাবতী। হাঁ, সকালে যখন ওঁর সঙ্গে আমার আলাপ হ'ল উনি বল্লেন যে আমার নাম তিনি এ বাড়ীতে অনেক বার শুনেচেন, কিন্তু তোমার স্বামীর কথায় ত বোধ হল না, যে তিনি আমার নাম একবারও শুনেচেন। তোমার স্বামী জানলেন না, অথচ ইনি জানলেন কি করে, তাই বুঝতে পারচি না।

নীরদা। ও, এই কথা! কি জান, উনি চিরকাল নিজের কাজ নিয়েই ব্যস্ত। দিনান্তে যেটুকু ফুরসৎ পান, আমাদের ঘর-কন্নার কথাতেই তা কাটিয়ে দেন। তা'ছাড়া ওঁতে আর একটি মজার জিনিষ আমি লক্ষ্য করেচি। ওঁর যা-কিছু কথাবার্ত্তা, যা-কিছু আলোচনা,

সব আমাকেই নিয়ে। আমার মুখে অন্য কারো প্রশংসা বা আলোচনা শুনতে উনি ভালো বাসেন না। সেই জন্যে তোমার নাম ওঁর কাছে কখনো করি নি— কাজেই উনি শোনেন নি। ঠাকুরপোর সঙ্গে আমার দুনিয়ার সব গল্পই হয়ে থাকে। তোমার গল্প এর কাছে অনেকবার করেচি— তাই জানে।

লীলাবতী। নীরদা, তুমি যাই বল, তোমার বুদ্ধি-সুদ্ধি একেবারে ছেলেমানুষের মত। আমি সংসারে অনেক রকম দেখেচি, আর আমার বয়সও তোমার চেয়ে বেশী, একটা পরামর্শ আমার শোন ত বলি। তোমার এই ডাক্তার ঠাকুরপোটির সঙ্গে যত শীগ্‌গির পার নিষ্পত্তি করে ফেল!

নীরদা। কিসের নিষ্পত্তি করে ফেলব?

লীলাবতী। সকালে তুমি একটি লোকের খুব তারিফ করছিলে না? যে তোমায় বিপদের সময় টাকা ধার দিয়েছিল?

নীরদা। তারিফ করবার কেউ নেই দিদি, আর।

লীলাবতী। আচ্ছা, তোমাদের এই ডাক্তার বাবুটি বেশ সঙ্গতিপন্ন না?

নীরদা। হাঁ, তা বটে।

লীলাবতী। বে-থা করেন নি?

নীরদা। না।

লীলাবতী। অন্য লোকও কেউ নেই, যাকে ভরণপোষণ করতে হয়?

নীরদা। তা নেই, কিন্তু—

লীলাবতী। আর রোজ এখানে যাতায়াত করে থাকেন?

নীরদা। হাঁ, প্রত্যহ দুবেলা।

লীলাবতী। আর ইনি তোমাদের বিশেষ আত্মীয়।

নীরদা। হাঁ।

লীলাবতী। আচ্ছা, তা হলে তোমাদের এই বুদ্ধিমান সঙ্গতিপন্ন আত্মীয়টির কোন রকম অবিবেচনার কাজ করা কি ক'রে সম্ভব?

নীরদা। তোমার কথা কিছুই বুঝলুম না ভাই।

লীলাবতী। আমার সঙ্গে ভাঁড়ামি ক'রো না। তুমি কি মনে কর, আমি এতটুকুও আন্দাজ করতে পারি নে যে হাজার টাকা ঐ লোকটিই তোমায় দিয়েছিল?

নীরদা। তুমি দিদি পাগল হলে নাকি! এ কথাটা তোমার মনে এল কি করে বল ত? যে আমাদের আত্মীয়, আর যে রোজ বাড়ীতে যাতায়াত করে, তার কাছে টাকা ধার নেওয়া – সেটা কি রকম বিশ্রী দেখায় বল দেখি?

লীলাবতী। তাহলে সত্যি সত্যি ওঁর কাছে নয়?

নীরদা। নিশ্চয়ই নয়! ওর কথা একবারও আমার মাথায় আসে নি। তা ছাড়া, সে সময় ত ওর অবস্থা ভাল ছিল না। টাকাকড়ি এই হালেই ওর হাতে এসেচে।

লীলাবতী। ভালই হয়েচে, তা হলে।

নীরদা। না, ঠাকুরপোর কথা আমার তখন মনেই আসে নি। কিন্তু ওর কাছে যদি চেয়ে বসতুম, ও নিশ্চয় তা হলে—

লীলাবতী। চাও নি যে, সেইটিই ভাল করেচ।

নীরদা। না, কখনই না। কিন্তু একবার যদি মুখ ফুটে ওকে বলতুম,—

লীলাবতী। তোমার স্বামীকে না জানিয়ে?

নীরদা। হাঁ তা বই কি! অন্য লোকটির সঙ্গেও আমি শীগ্‌গির নিষ্পত্তি করে ফেলবো—কিন্তু তাও অবিশ্যি আমার স্বামীর অজ্ঞাতেই। যত শীগ্‌গির পারি সে লোকটির পাওনা চুকিয়ে দিতে হবে।

লীলাবতী। হাঁ,—আমি ঐ কথাই সকালে তোমাকে বলতে যাচ্ছিলুম। কিন্তু, দেখ নীরো—

নীরদা। দেনা-পাওনার ঝঞ্ঝাট পুরুষমানুষেরই সাজে।

লীলাবতী। সে কথা আর বলতে!

নীরদা। আচ্ছা বল ত দিদি, একটা কথা জিজ্ঞাসা করি। দেনা চুকিয়ে দিলেই তার কাছ থেকে কাগজ-পত্র সব ফিরে পাব ত?

লীলাবতী। নিশ্চয়।

নীরদা। (সহসা রুষ্ট হইয়া) আর তখনি কুচি-কুচি করে ছিঁড়ে আগুনে পুড়িয়ে ফেলবো—লক্ষ্মীছাড়া কাগজ!

লীলাবতী। (তীক্ষ্ণ দৃষ্টিতে নীরদার পানে চাহিয়া) নীরদা, তুমি আমার কাছে কোন কথা যেন গোপন করচ?

নীরদা। অ্যাঁ,—আমার চেহারা দেখে তাই মনে হচ্চে না কি?

লীলাবতী। নিশ্চয়! অবিশ্যি কিছু হয়েচেই! কি হয়েচে নীরদা?

নীরদা। (আরও কাছে সরিয়া বসিলেন) তবে শোন দিদি সব কথা—ওই যা, উনি এদিকে আস্‌চেন যে! সর্ব্বনাশ! তুমি কি দিদি তা হলে একটিবার ছেলেদের কাছে যাবে? উনি চলে গেলেই তোমায় ডেকে পাঠাব।

লীলাবতী। আচ্ছা বেশ, আমি ওদিকে ততক্ষণ বসি গে। জেনো

বোন্, তোমার সব কথা ভাল করে শুনে তবে আমি এ বাড়ী থেকে ন'ড়ব। [ কক্ষান্তরে গেলেন।

( হেমন্ত প্রবেশ করিলেন )

নীরদা। এতক্ষণ কি বাইরে থাকতে হয়? তোমার জন্যে আমি হাঁ করে বসে আছি।

হেমন্ত। উনি কে বেরিয়ে গেলেন?

নীরদা। লীলাদিদি। আমরা বসে গল্প করছিলুম। তুমি এখন আপিসের কাজ নিয়ে বসবে না কি?

হেমন্ত। ( হস্তস্থিত কাগজের তাড়া দেখাইয়া ) হ্যাঁ, আমি ব্যাঙ্ক থেকেই আসচি। ও, এখনও যে ওটা পরদা ঢেকেই রেখেচ! আচ্ছা, আমি তবে ও-ঘরে বসে কাজ করি গে।

( চলিয়া যাইতে উদ্যত হইলেন )

নীরদা। ( হাত ধরিয়া ) দাঁড়াও না একটু।

হেমন্ত। কেন বল দেখি?

নীরদা। একটি কথা বলব?

হেমন্ত। কি কথা?

নীরদা। রাখবে বল?

হেমন্ত। কোন উপরোধ-টুপরোধ নয় ত?

নীরদা। যদি রাখ, তা হলে আজ চমৎকার-চমৎকার গান শোনাব।

হেমন্ত। সে লোকটার জন্যে অবিশ্যি কিছু বলবে না?

নীরদা। ( কাতরভাবে ) হাঁ গো তারই কথা—তোমায় মিনতি করচি—

হেমন্ত। তার কথা তুলতে আবার তোমার সাহস হচ্ছে?

নীরদা। আমার কথা তোমায় রাখতেই হবে, কামিখ্যোকে কিছুতেই তাড়াতে পাবে না।

হেমন্ত। কেন বল দেখি?—কিন্তু,কামিখ্যোকে তাড়ান হবে, আর সেই বন্দোবস্তে তোমার লীলাদিদির ভাইয়ের একটা চাকরি হবে।

নীরদা। সে তোমার অনুগ্রহ। কিন্তু কামিখ্যেকে তাড়িও না। তার বদলে না হয় অন্য কাউকে তাড়াও।

হেমন্ত। তা আর হয় না। হুকুম পর্য্যন্ত বেরিয়ে গেচে কামিখ্যোকে তাড়াবার।

নীরদা। ওগো, না, না! ও যে কত বড় পাজি, তা ত তুমি জান! ওর চাকরি গেলে, ও যে কত রকমে তোমার অনিষ্ট করবার চেষ্টা করবে, তা কি ভেবে দেখেচ? শেষে হয়ত প্রাণ নিয়ে টানাটানি হবে! ও ত আমাকে সেই ভয়ই দেখিয়ে গেল!

হেমন্ত। আমি অত ভীরু নই, যে সামান্য একটা কেরাণীর কথায় ভয় পাব। আপিস শুদ্ধ লোক জেনেচে যে কামিখ্যে বরখাস্ত হবে। এখন যদি আবার তা বদ্‌লে যায়, তাহলে সবাই মনে করবে, আমি স্ত্রীর কথামতই কাজ করি।

নীরদা। যদি মনেই করে, তাতে কি?

হেমন্ত। তা বটে! তোমার মত একগুঁয়ে যারা, তারা ওতে কোন দোষ দেখবে না ত! কিন্তু আপিসের লোকদের নজরে আমি কোনরকমে খাট হতে রাজি নই। এ রকম খামখেয়ালি কাজের ভবিষ্যৎ ফল ভাল হয় না, জেনো। এ ছাড়াও এমন ব্যাপার আছে, যার জন্যে আমি ব্যাঙ্কের ম্যানেজার থাকতে কামিখ্যের সেখানে থাকা চলতেই পারে না।

নীরদা। কি সে ব্যাপার?

হেমন্ত। তার জাল-জোচ্চোরী, বদ্‌মায়েসী এ সব হয়ত আমি অগ্রাহ্য করলেও করতে পারতুম। কিন্তু, যে জিনিষটা আমি কিছুতেই বরদাস্ত করতে পারি না, সেটা হল তার অশিষ্ট এবং অবাধ্য ব্যবহার। ছেলে-বেলায় দুজনে সহপাঠী ছিলুম—তার পর এদানি একটা সম্পর্কও হয়েছিল—কিন্তু সে সব পুরানো ব্যাপার নিয়ে সে এখনো আমার সঙ্গে ইয়ারকি দিতে ছাড়ে না।

নীরদা। দেখ, এ অতি তুচ্ছ ব্যাপার—এর জন্যে তোমার মনে নিশ্চয়ই কিছু হওয়া উচিত নয়।

হেমন্ত। উচিত নয়!—কেন নয়?

নীরদা। কেন না, মনটাকে অত ছোট করে কোন জিনিষ দেখতে নেই।

হেমন্ত। কি বল্লে!—মনটাকে ছোট করে দেখা!—আমার ছোট মন!

নীরদা। না, তা বলচি নে—

হেমন্ত। স্পষ্টই ত বলচ! আমার ছোট মন, অর্থাৎ আমি ছোট নজরে সব জিনিষ দেখি! আচ্ছা, তাই ভাল! আমি তবে ছোট নজরেই এবার কাজ করব! এখনই এর একটা হেস্তনেস্ত করব! (দরজার নিকটে গিয়া) বলাই—

নীরদা। কি করবে?

হেমন্ত। এই দেখ না, কি করি! আগে থেকেই আমি সব ঠিক করে রেখেচি। (বলাই প্রবেশ করিল) দেখ বলাই, ব্যাঙ্কের চাপরাশি বাইরে বসে আছে। এই চিঠি আর এই টাকা নিয়ে তাকে দাও, আর বল যে এই সব নিয়ে এখনি যেন কামাখ্যা বাবুর হাতে সে দিয়ে আসে, জল্‌দি। [ বলাই চলিয়া গেল।

এবার কি হয় ?

নীরদা। কিসের চিঠি ও ?

হেমন্ত। কামিখ্যের বরখাস্তের চিঠি।

নীরদা। ( সকাতরে ) ওগো, ফিরিয়ে আন। এখনও সময় আছে। তোমার পায়ে পড়্‌চি, এখনও ফিরিয়ে আন। যদি আমার ভাল চাও, তোমার ভাল চাও, ছেলেদের ভাল চাও ত ফিরিয়ে আন। তুমি জান কি, ওই চিঠিখানা আমাদের কত বড় সর্ব্বনাশ ডেকে আনবে ?

হেমন্ত। আর হয় না—লোক বেরিয়ে গেচে।

নীরদা। ( বাহিরে চাহিয়া ) সত্যিই আর হয় না। ( অবসন্নভাবে বসিয়া পড়িলেন )।

হেমন্ত। ( নীরদার হাতখানি লইয়া ) এত ভয় পেয়েচ তুমি ? কিসের ভয় ? কেবল তুমি নাকি ভয় পেয়েচ, তাই আমি ব্যাপারটা গায়ে মাখ্‌লুম না ; তা নইলে এটা কি কম অপমানের কথা ! একটা কেরাণীর ধাপ্পাবাজীতে ভয় পাওয়া অপমানের কথা নয় ? তুমি কোন ভয় করো না। বিপদ আসে, আসুক। আমার সামর্থ্য এবং সাহস, দুই-ই আছে তাকে রোধ করবার। তুমি নিশ্চিন্ত হও। এর জন্যে আমিই দায়ি রইলুম।

নীরদা। ( ভয়রুদ্ধ কণ্ঠে ) কি বল্‌চ তুমি ?

হেমন্ত। আমিই দায়ি রইলুম—ভুগতে হয়, আমি একাই ভুগবো—

নীরদা। একাই ?—

হেমন্ত। আমরা স্বামী-স্ত্রীতে ভাগাভাগি করে নেব না-হয় ? কেমন, এখন ত খুসী হলে ? ( নীরদাকে আবেগে জড়াইয়া ধরিয়া মিছে কেবল তোমার ভয় ! যত সব বাজে খেয়াল তোমার ! কামিখ্যের

কথা? সব ভুয়ো—সব ভুয়ো! এখন যাও, শীগ্‌গির তৈরী হয়ে নাও। নিমন্ত্রিতেরা সব এলেন বলে! আমি ততক্ষণ খানিকটে কাজ সেরে নি। তারপর পেট ভরে তোমার গান শুনবো। রমেন এলেই তাকে আমার কাছে পাঠিয়ে দিও কিন্তু!

[ কাগজের বাণ্ডিল হাতে করিয়া গৃহান্তরে চলিয়া গেলেন।

নীরদা। ( দরজা বন্ধ করিয়া হতবুদ্ধি হইয়া দাঁড়াইয়া রহিলেন ) সে তা পারে—সে করবেই তা। আমি কিন্তু করতে দেব না—কখ্‌খনো না। তার আগে বরং মরব—সেটি কিন্তু হতে দোব না।—ও আবার কে আসচে? ঠাকুরপো না? হ্যাঁ, সেই ত! ওকেও জানতে দেব না—আর যাই হোক, সে কথা কিন্তু জানতে দেওয়া হবে না—

( দরজা খুলিয়া দিলেন )

এস ঠাকুরপো। আমি দূর থেকেই তোমায় দেখেছিলুম। ওঁর কাছে এখন যেয়ো না—উনি ব্যস্ত আছেন।

রমেন্দ্র। আর তুমি, বৌদি?

নীরদা। কাজ-কর্ম্ম সেরে তোমাদের অপেক্ষায় বসে আছি আর কি। ব'স না, ততক্ষণ গল্প-সল্প করা যাক্‌।

রমেন্দ্র। আমিও ত তাই চাই, বোঠান্‌। যে কটা দিন আছি, তোমাদের সঙ্গে গল্প-গুজব করেই কাটিয়ে দি।

নীরদা। আহা, কথার শ্রী দেখ না!

রমেন্দ্র। শুনেই যে ভয় পেয়ে গেলে, বৌদি!

নীরদা। আজ তুমি কেমন আছ ঠাকুরপো?

রমেন্দ্র। যেমন থাকি। এগিয়ে চলেচি আর কি! তবে এত শীগ্‌গির যে অন্তিম-যাত্রা করতে হবে, তা ভাবি নি।

নীরদা। একটুতেই তোমার বাড়াবাড়ি। অসুখ করেচে, সেরে যাবে। অত অস্থির হলে কি চলে?

রমেন্দ্র। একেবারেই সারবে, বোঠান্! নিজে ত আমি ডাক্তার, আমি বেশ ভাল রকম হিসেব করে দেখেচি, পরমায়ুর পুঁজি আর আমার বড় নেই। এক মাসের মধ্যেই দেউলে হব আর কি! বেশী দিন না, এক মাস। তার পরেই ভব পারে যাত্রা করতে হবে।

নীরদা। কি যে বল তুমি!

রমেন্দ্র। ব্যাপারটাই যে বিশ্রী, বোঠান। কিন্তু এখনও হয়েচে কি! যা দেখ্‌চ, এর চেয়েও বিশ্রী হয়ে দাঁড়াব, এই ক'দিনের ভেতর। এখন তবু উঠে হেঁটে বেড়াই, তখন আর তাও পারব না। তখন এক-এক বার খবর নিও বোঠান। দাদাকে কিন্তু যেতে দিও না। উনি সৌখীন লোক। এ সব বিশ্রী জিনিষ ওঁর ধাতে সইবে না। আমার ওখানে ওঁর প্রবেশ একেবারে নিষিদ্ধ।

নীরদা। আজ তুমি যা-নয়-তাই বকে যাচ্চ। একটু সুস্থির হও, মনটাকে প্রফুল্ল কর দিকি।

রমেন্দ্র। মৃত্যু যার শিয়রে দাঁড়িয়ে, তার আবার সুস্থিরতা, তার আবার প্রফুল্লতা! দোষ করে একজন, আর তার ফল ভোগ করে অপরে। দুনিয়ার নিয়ম কি চমৎকার!

নীরদা। আঃ কি ছাই বকচ। চুপ কর—অন্য কথা কও না!

রমেন্দ্র। ঠিক বলেচ বোঠান, কি ছাই বকচি! আমি কিন্তু বুঝতে পারচি নে, কি অপরাধ আমি করেচি, যার জন্যে আমার এই শাস্তি।

নীরদা। তুমি অধীর হচ্চ কেন, ঠাকুরপো? তোমায় আমরা অকালে হারাব না, এ বিশ্বাস আমাদের আছে।

রমেন্দ্র। সয়ে যাবে—ছদিনেই আবার সয়ে যাবে। যারা চির-দিনের মত যায়, তাদের কথা শীগ্‌গিরই লোকে ভুলে যায়।

নীরদা। তোমার কথা ভুলে যাব, ঠাকুরপো?

রমেন্দ্র। মানুষ নিত্য-নূতন বন্ধনে বাঁধা পড়ে, আর পুরাতনের কথা দু'দিনে ভুলে যায়।

নীরদা। আমরা নূতন বন্ধনে বাঁধা পড়ব—?

রমেন্দ্র। দাদা আর তুমি দুজনেই। তোমার নিজের ত দেখ্‌চি, এরই মধ্যে তার সূত্রপাত হয়েচে। আচ্ছা বৌঠান, তোমার বন্ধুটি যাঁর নাম লীলাদিদি, তোমার কাছে কি জন্যে এসেছিলেন, আর সমস্ত সকাল তোমরা কিসের পরামর্শ আঁটছিলে?

নীরদা। কেন ঠাকুরপো, তাকে দেখে তোমার হিংসে হচ্চে না কি?

রমেন্দ্র। হাঁ হচ্চে। সেই আমার স্থান দখল করবে। আমি যখন চলে যাবো, তখন এই স্ত্রীলোকটিই—

নীরদা আহা, চুপ, চুপ,—চেঁচিও না। লীলাদিদি এই পাশের ঘরেই আছেন।

রমেন্দ্র। এ বেলাও আবার এসেচেন? তবেই বুঝতে পারচ, আমার কথা—

নীরদা। ওঁর জন্মোৎসবে নেমন্তন্ন করেচি, তাই এসেচেন। তুমি নেহাৎ অবুঝের মত কথা বলচ, ঠাকুরপো। আচ্ছা, একটা কথা বলি? একটা জিনিষ চাইব, দেবে?—না, কাজ নেই:

রমেন্দ্র। কি জিনিষ, বৌঠান?

নীরদা। তুমি যে আমার হিতৈষী, বন্ধু, তারই একটা শক্ত পরিচয় আমি নিতে চাই। তুমি তা দিতে পারবে কি?

রমেন্দ্র। হাঁ, নিশ্চয় পারব।

নীরদা। আমার তা হলে অসীম উপকার করা হবে।

রমেন্দ্র। মরতে ত বসেচি। এ সময় তোমার একটা উপকার করব, সে লোভ কি ছাড়তে পারি ?

নীরদা। কিন্তু তুমি জান না, ব্যাপারটি কি রকম গুরুতর।

রমেন্দ্র। তা সে যত গুরুতরই হোক্।

নীরদা। সে ব্যাপার আমার সকল জ্ঞানবুদ্ধির বাইরে। আমি ভাল করে তা বুঝিয়েও তোমায় বলতে পারি না। এতে তোমার পরামর্শ, তোমার সাহায্য চাই, আর চাই তোমার অনুগ্রহ।

রমেন্দ্র। বুঝতে পারচি নে তোমার কথা। খুলেই বল না!—কেন, বিশ্বাস হচ্চে না ?

নীরদা। একমাত্র তোমাকেই আমার বিশ্বাস হয়, সেইজন্যে আমার গোপন কথাটি তোমাকেই বলতে চাই। জানি, এ বিপদে তুমিই আমার বন্ধু,—একমাত্র সহায়। তুমি—

( বলাই প্রবেশ করিল )

বলাই। বাবু ডাক্‌চেন ডাক্তার বাবুকে। সেখানে আরও অনেকে এসেচেন। [ প্রস্থান।

নীরদা। এখন তবে বলা হল না—সে অনেক কথা। তুমি তবে এখন যাও। অন্য সময় সব বলব।

রমেন্দ্র। ( উঠিয়া ) কাজে কাজেই। দাদার আর তর সইল না।

[ নিষ্ক্রান্ত।

( ঝি প্রবেশ করিল )

ঝি। ( চুপি চুপি ) মা, সে লোকটা অনেকক্ষণ থেকে বাইরে দাঁড়িয়ে আছে।

নীরদা। কে, কামিখ্যে বুঝি ? তাকে বিদায় করে দিলি নে কেন?

ঝি। বলতে কসুর করি নি মা, কিন্তু সে কিছুতেই গেল না। তোমার সঙ্গে দেখা করে তবে সে যাবে।

নীরদা। হতচ্ছাড়া, পাজি! আচ্ছা, এক কাজ কর্, তাকে পেছনের দরজা দিয়ে চুপি চুপি ডেকে নিয়ে আয়। দেখিস্, যেন এর বাষ্পও কেউ না টের পায়।

[ ঝি চলিয়া গেল।

কি ভয়ানক! কপালে কি আছে, জানি না।

( নীরদা সামনের দরজা আঁটিয়া দিয়া পাশের একটি ছোট ঘরে গেলেন। কামাখ্যাচরণ পেছনের দরজা দিয়া প্রবেশ করিল—তাহার আপাদমস্তক কাপড়ে ঢাকা।)

আস্তে কথা ক'য়ো, উনি বাড়ীতেই আছেন।

কামাখ্যা। আমার তাতে বয়েই গেল।

নীরদা। কি চাও তুমি আমার কাছে ?

কামাখ্যা। একটা কৈফিয়ৎ।

নীরদা। আচ্ছা, চট্‌পট্‌ সেরে নাও—কিসের কৈফিয়ৎ ?

কামাখ্যা। চাকরিটি আমার গেচে। কেমন, আপনি জানেন ত?

নীরদা। কি করব, রাখতে পারলুম না। তোমার জন্যে বলতে কসুর করি নি, কিন্তু কোনই ফল হল না।

কামাখ্যা। আপনার স্বামী তাহলে আপনাকে এতটুকুও খাতির করেন না দেখ্‌চি। তিনি জানেন, এতে আপনার কি রকম অনিষ্ট হবে—জেনেও তাঁর এ সাহস হল ?

নীরদা। আমার স্বামীর সম্বন্ধে একটু সম্ভ্রম করে কথা ক'য়ো।

তিনি যে এ সব জানেন, সে ধারণা তোমার কিসে হল? তুমি কি চাও এখন তাই বল। বেশী কথা কইবার আমার সময় নেই।

কামাখ্যা। একবার দেখা করতে এলুম। আজ আমি সমস্ত দিন কেবল আপনার কথাই ভেবেচি। আমি একজন কেরাণী, অতি তুচ্ছ ব্যক্তি, কিন্তু আমারও হৃদয় আছে—মায়া-মমতা আছে।

নীরদা। তা হলে আমার সঙ্গে নিষ্ঠুরতা করচ কেন? আমার ছেলেদের কথা, সংসারের কথা একবার ভেবে দেখ—

কামাখ্যা। আমায় ভাবতে বলচেন, কিন্তু আপনি বা আপনার স্বামী আমার কথা একবারও ভেবেচেন কি? যাক্ সে কথা। আমি কেবল আপনাকে জানাতে এসেছিলুম, আপনি এতে মনঃক্ষুণ্ণ না হন, আমার দ্বারা প্রথমেই এ বিষয়ের কোন রকম আন্দোলন হবে না।

নীরদা। না, তুমি তা করবে না, আমি জানি।

কামাখ্যা। সমস্ত গোলমাল আপোশে নিষ্পত্তি হয়ে যেতে পারে। অন্য কেউ এর বাষ্পও টের পাবে না—কেবল আমরা তিন জনেই যা জানব।

নীরদা। তিন জন কে কে? আমার স্বামীকে কিন্তু এর কিছু-মাত্র জানতে দেওয়া হবে না।

কামাখ্যা। তা কি করে হতে পারে? বাকী টাকা কি আপনি নিজেই এক সঙ্গে দিতে পারবেন মনে করেন?

নীরদা। না, এক সঙ্গে সব টাকা আমি দিতে পারব না।

কামাখ্যা। শীগ্‌গির দেবার কোন উপায় আছে কি?

নীরদা। না, তারও কোন উপায় নেই।

কামাখ্যা। উপায় থাকলেও এখন আর সেটা কোন কাজেই

আপনার লাগচে না। সব টাকা হাতে নিয়েও যদি আপনি এখন দাঁড়িয়ে থাকতেন, তা হলেও সে কাগজখানি আমি ফিরিয়ে দিতুম না।

নীরদা। কেন? সে কাগজ নিয়ে তুমি কি করবে?

কামাখ্যা। কেবল রেখে দেব—আর কিছু না। আমার কাছেই থাকবে সেটা। কেউ কিছু টের পাবে না। কোন ভয় নেই আপনার।

নীরদা। (নতমুখে নীরব রহিলেন)।

কামাখ্যা। ভাবচেন কি?

নীরদা। (দীর্ঘ নিশ্বাস ফেলিলেন) ভাবচি যে অপমানের বোঝা বয়ে আর কি হবে?

কামাখ্যা। অ্যাঁ, আপনি বোঝা নামাবার মতলব আঁটচেন না কি?

নীরদা। (অন্যমনস্কভাবে) হুঁ—

কামাখ্যা। না, না, ও সব দুর্ভাবনা ছেড়ে দিন।

নীরদা। আমি কি ভাবচি না ভাবচি, তুমি তার কি বুঝবে?

কামাখ্যা। ভাবনার ধরণটা অনেক ক্ষেত্রে একই রকম কিনা! আমিও একদিন ভেবেছিলুম, বোঝা নামাতেও গেছলুম কিন্তু সাহস হয় নি।

নীরদা। (নিরুত্তর)

কামাখ্যা। আপনারও সে সাহস হবে না, নিশ্চয় বলতে পারি।

নীরদা। (নিরুত্তর)

কামাখ্যা। দেখুন, আপনার স্বামীর জন্যে এই চিঠিখানা আমি সঙ্গে এনেচি।

(পকেট হইতে চিঠি বাহির করিল)

নীরদা। ও, সব কথা ওতে লেখা আছে বুঝি?

কামাখ্যা। হাঁ, যতদূর সম্ভব গুছিয়ে নম্রভাবে সব কথা বলেচি।

নীরদা। ( ব্যস্তভাবে হাত বাড়াইয়া ) না, না! কিছুতেই তাঁকে দিতে পাবে না। ও—চিঠি ছিঁড়ে ফেল বলচি—এখনি ছিঁড়ে ফেল। যেমন করে পারি, আমি টাকা দেব তোমায়।

কামাখ্যা। মাপ করবেন, সেটি করতে পারবো না।

নীরদা। তোমার সব টাকাই আমি দোব। যে টাকা তুমি তাঁর কাছে চাও, সেই টাকা এক সঙ্গেই তোমায় দোব।

কামাখ্যা। একটি পয়সাও ত আমি তাঁর কাছে চাই নি!

নীরদা। কি চাও তবে?

কামাখ্যা। আমি নিজেকে পুনঃ-প্রতিষ্ঠিত করতে চাই। তাতে আপনার স্বামীর সাহায্য দরকার। এ-ক'বছর অত্যন্ত দুঃখে কষ্টে আমি দিন কাটিয়েচি, তা ছাড়া তেমন কোন মন্দ কাজও করি নি। নিজের সামান্য উপার্জ্জনেই আমি সন্তুষ্ট ছিলুম। এখন তাও গেল। আমি চাই, একটি ভাল রকম চাকরি: এই ব্যাঙ্কেই যে-কোন উপায়ে হোক্ থাকতেই হবে। এতে আপনার স্বামীর সম্পূর্ণ হাত—তাঁকে দিয়ে এ কাজ করাতেই হবে।

নীরদা। না, তিনি কিছুতেই তা করবেন না।

কামাখ্যা। করতেই হবে তাঁকে। আমায় সাহায্য করতে তিনি বাধ্য।—তারপর কাজে ঢোকা মাত্রই দেখে নেবেন, কি ব্যাপার হয়! এক বছরের মধ্যে আমি ম্যানেজারের ডান হাত হয়ে দাঁড়াব। তখন আমিই হব আসলে ব্যাঙ্কের হর্ত্তা-কর্ত্তা।

নীরদা। কখনই তা হবে না।

কামাখ্যা। হতেই হবে। ( চিঠিখানা নীরদার মুখের কাছে নাড়িয়া ) এই চিঠির দ্বারাই হবে!

নীরদা। ( পেছন হটিয়া দাঁড়াইলেন )

কামাখ্যা। একবার ঢুকতে পারলে হয়! দুদিনে তাঁকে নিজের বাধ্য করে ফেলবো।

নীরদা। অসম্ভব!

কামাখ্যা। ( উত্তেজিতভাবে ) অসম্ভব নয়, অতি সোজা! আপনি ভুলে যাচ্ছেন কেন যে আপনার মান-সম্ভ্রম এখন আমারই হাতে। ( নীরদা কঠিন দৃষ্টিতে তাহার দিকে চাহিয়া রহিলেন ) শুনুন, আমার কথা। এখনো আপনি সাবধান হয়ে যান। বোকার মত কোন কাজ করবেন না। হেমন্তবাবু এই চিঠি পেয়ে একটা কিছু করবেনই—আপনারও তা জানতে বাকী থাকবে না। এই যে অপ্রীতিকর কাজে আমায় হাত দিতে হল, এর জন্য আপনার স্বামীই দায়ী! আমার ত এ নিয়ে ঘাঁটাঘাঁটি করবার ইচ্ছে ছিল না! আমি তাঁকে এইবার দেখে নেব।—আচ্ছা, চল্লুম এখন,—বিদায়। [ দ্রুত প্রস্থান।

নীরদা। ( পূর্ব্বের কক্ষে ফিরিয়া আসিয়া দরজা অল্প ফাঁক করিয়া দেখিতে লাগিলেন ) চলে গেল। যাক্! চিঠিখানা তা হলে ওঁকে দেবে না! নাঃ, তা কি পারে? শুধু ভয় দেখাচ্ছিল আর কি! বেচারীর কিন্তু বড় কষ্ট! ও কি! আবার এদিকে ফিরে এলো কেন? সর্ব্বনাশ, চিঠির বাক্সের দিকে যাচ্চে যে! ওই ত, ওই ত চিঠিখানা বাক্সে ফেলে দিয়ে চলে গেল! ওই যে দেখা যাচ্চে চিঠিখানা! সর্ব্বনাশ, এবার সত্যি সত্যি সর্ব্বনাশ হল!

( লীলাবতী প্রবেশ করিলেন )

লীলাদিদি! এস ত এদিকে!

লীলাবতী। কি হয়েচে? এত অস্থির দেখ্‌চি কেন?

নীরদা। এস না এদিকে। আগে দেখ ত বাক্সের ভেতর একখানা চিঠি দেখতে পাচ্চ কি না? ঐ যে বারান্দার ও-ধারে বাক্স!

লীলাবতী। হাঁ, হাঁ—ওই ত রয়েচে।

নীরদা। কামিথ্যে ওখানা ফেলে দিয়ে গেল!

লীলাবতী। ও—কামিথ্যের কাছেই টাকা ধার নিয়েছিলে বুঝি?

নীরদা। হাঁ দিদি। উনি এবার সবই জানবেন। (মাথায় হাত দিয়া বসিয়া পড়িলেন)

লীলাবতী। আমার ত মনে হয় বোন্, সেটা তোমাদের দুজনের পক্ষেই ভাল।

নীরদা। তুমি ত সব কথা জান না দিদি! আমি যে একটা নাম জাল করেছিলুম!

লীলাবতী। সর্ব্বনাশ! সে কি কথা!

নীরদা। একটি কথা কেবল তুমি আমার রাখ, দিদি! তুমি আমার সাক্ষী থাক।—

লীলাবতী। কিসের সাক্ষী?

নীরদা। যদি আমার জ্ঞান-বুদ্ধি লোপ পেয়ে যায়—সে রকম হওয়া বিচিত্র নয়—যদি তাই হয়—

লীলাবতী। নীরদা!—

নীরদা। কিম্বা যদি এমন হয় যে, কোন কারণে আমায় এ বাড়ী থেকে চলে যেতে হয়—

লীলাবতী। নীরদা, সত্যই দেখ্‌চি তোমার মাথা বিগ্‌ড়ে গেচে!

নীরদা। আর যদি এমন হয় যে, উনি নিজের ঘাড়ে সমস্ত দোষ নিতে চান—বুঝতে পারচ?—তা হলে—

লীলাবতী। ( সবিস্ময়ে চাহিয়া রহিলেন )

নীরদা। তা হলে দিদি, তুমি আমার হয়ে সাক্ষী দিয়ো—ব'লো যে সব মিথ্যে। এখন আমার মাথা এতটুকুও খারাপ হয় নি—আমি সজ্ঞানেই বল্‌চি. এই ব্যাপারের জন্যে অন্য কেউ এতটুকুও দায়ী নয়। একা আমি নিজের বুদ্ধিতেই এ কাজ করেচি। মনে রেখো দিদি, আমার এই কথা।

লীলাবতী। তা যেন হোল, কিন্তু আমি এর কিছুই বুঝতে পারচি নে।

নীরদা। কি করে পারবে বল!—( সহসা উৎফুল্ল হইয়া ) দেখ দিদি, একটা মজা হয় ত এখনি দেখতে পাবে!

লীলাবতী। কি মজা?

নীরদা। ভারী মজা, কিন্তু ভয়ঙ্কর! না—তা কিন্তু হতে দেব না। কিছুতেই না, তার আগে বরং—

লীলাবতী। দেখ, আমি এখনই গিয়ে কামিখ্যের সঙ্গে দেখা করচি।

নীরদা। যেওনা দিদি, যেওনা। সে অতি ভয়ানক লোক— তোমাকেও হয়ত বিপদে ফেলবে!

লীলাবতী। নাঃ, আমার কোন অনিষ্ট করবার সাহস তার হবে না। সে আমায় ভাল রকম চেনে।

নীরদা। তোমায় ভাল রকম চেনে?

লীলাবতী। হাঁ। একদিন আমি তার বিশেষ উপকার করেছিলুম —বিষম সঙ্কট থেকে তাকে বাঁচিয়েছিলুম। মিশনের চাকরি ছেড়ে যে ভদ্রলোকটির বাড়ীতে আমি শিক্ষয়িত্রীর কাজ করতুম, কামিখ্যেও সেখানে রোজ মামলা-মোকদ্দমার কাজ নিয়ে যাতায়াত করত। যাক্,

সে অনেক কথা, আর একদিন বলব তখন।—এখন ওর বাসার সন্ধানটা বলত!

নীরদা। আমি তো জানি না—ঝি জানে।

( হেমন্ত আসিয়া দরজায় ঘা দিলেন )

কে ওখানে?

হেমন্ত। ( বাহির হইতে ) বলি, আমি ঘরের ভিতর একবার যেতে পাব কি?

নীরদা। ও, তুমি!—একটু থাম, লক্ষ্মীটি! এই হলো বলে!

( লীলাবতীর প্রতি—নিম্নস্বরে )

গিয়ে আর কি হবে দিদি? এখনি ত উনি চিঠির বাক্স খুলবেন!

লীলাবতী। চাবি কোথায়?

নীরদা। ওঁরই কাছে।

লীলাবতী। কামিখ্যেকে গিয়ে ধরচি। কোন না কোন অছিলায় সে তার চিঠিখানা ফিরিয়ে চাইবার ব্যবস্থা করবে।

নীরদা। কিন্তু অত করবার সময় কোথায় দিদি? এখনি ত উনি বাক্স খুলবেন—রোজ এই সময় খোলেন।

লীলাবতী। তাই ত!—আচ্ছা, এক কাজ কর,যেমন করে পার খানিকক্ষণ ওঁর মন অন্যদিকে লাগিয়ে রাখ—গল্প-সল্প করে হোক্, দুটো গান গেয়ে হোক্—বুঝলে? যত শীগ্‌গির পারি আমি ফিরে আসচি।

[ দ্রুত বাহির হইয়া গেলেন।

[ নীরদা ইতস্ততঃ-বিক্ষিপ্ত দ্রব্য-সামগ্রী অতি দ্রুত যথাস্থানে সাজাইয়া রাখিয়া পরদাটি সরাইয়া ফেলিলেন এবং ক্ষিপ্রহস্তে পুষ্পাধারের চতুর্দ্দিকে সজ্জিত বাতিগুলি জ্বালাইয়া দিলেন। উজ্জ্বল আলোকে গৃহখানি

ঝল্‌মল্‌ করিয়া উঠিল—পুষ্পের সুমধুর গন্ধে কক্ষ আমোদিত হইল। এইবার তিনি সুন্দররূপে বেশ-ভূষা পরিবর্ত্তন করিলেন। তারপর, নিঃশব্দে কক্ষের অর্গল মুক্ত করিয়া রাখিয়া ধীরে ধীরে বাজনার নিকট গিয়া বসিলেন এবং গান ধরিলেন ]

"ওহে সুন্দর, মম গৃহে আজি পরমোৎসব রাতি !
রেখেছি কনকমন্দিরে কমলাসন পাতি !
তুমি এস হৃদে এস, হৃদিবল্লভ হৃদয়েশ,
মম অশ্রুনেত্রে কর বরিষণ করুণ হাস্য-ভাতি !
তব কণ্ঠে দিব মালা, দিব চরণে ফুলডালা,
আমি সকল কুঞ্জকানন ফিরি এনেছি যূঁথি জাতি।
তব পদতল-লীনা, বাজাব স্বর্ণবীণা,
বরণ করিয়া লব তোমারে মম মানস-সাথী !"

[ গানের শব্দ পাইয়াই হেমন্ত ঘরে ঢুকিয়া একখানি আসন দখল করিয়া বসিয়াছিলেন। সঙ্গীতে তাঁহার মন মুগ্ধ হইয়া গিয়াছিল এবং নীরদার অপূর্ব্ব বেশভূষা ও পুষ্পসজ্জা দেখিয়া তিনি বিস্মিত ও মোহিত হইতেছিলেন ]

হেমন্ত। এ যে মেঘ না চাইতেই জল ! আচ্ছা, তোমার মতলবখানা কি ? আজ ফুল-শয্যার পুনরাভিনয় হবে না কি ?—তা বেশ ! কিন্তু একা-একা শুনলে ত চলবে না ! রমেন বেচারা কি দোষ করলে ! ছেলেরাই বা গেল কোথা ! আচ্ছা, আমি এক কাজ করি—ওদের সব ডেকে আনি, আর চিঠিগুলোও অমনি দেখে আসি।

নীরদা। ( বাজনার সুর দিতে দিতে ) থাক্ এখন ও-সব—ছেলেরা ঘুমুচ্চে।—তুমি বসো।—ওগো, তুমি একাই শোনো—

"আমি যে আর সইতে পারিনে।
সুরে বাজে মনের মাঝে গো
কথা দিয়ে কইতে পারিনে।

হৃদয়-লতা নুয়ে পড়ে
ব্যথাভরা ফুলের ভরে গো,
আমি সে আর বইতে পারিনে।

আজি আমার নিবিড় অন্তরে
কি হাওয়াতে কাঁপিয়ে দিল গো
পুলক-লাগা আকুল মর্ম্মরে।

কোন্ গুণী আজ উদাস প্রাতে
মীড় দিয়েছে কোন্ বীণাতে গো,
ঘরে যে আর রইতে পারিনে॥"

( হেমন্ত তন্ময় হইয়া গিয়াছিলেন। নীরদা তাঁহার দিকে একবার মাত্র করুণ কটাক্ষ করিয়া আবার গাহিলেন )

"মোর মরণে তোমার হবে জয়।
মোর জীবনে তোমার পরিচয়।

মোর দুঃখ যে রাঙা শতদল
আজ ঘিরিল তোমার পদতল,
মোর আনন্দ সে যে মণিহার
মুকুটে তোমার বাঁধা রয়।

মোর ত্যাগে যে তোমার হবে জয়।
মোর প্রেমে যে তোমার পরিচয়।

মোর ধৈর্য্য তোমার রাজপথ
সে যে লঙ্ঘিবে বন-পর্ব্বত,
মোর বীর্য্য তোমার জয়রথ
তোমারি পতাকা শিরে বয়॥"

ওঃ—( দীর্ঘনিশ্বাস )

হেমন্ত। সুন্দর! ভারী চমৎকার!—আচ্ছা, তুমি একটু জিরোও, আমি ততক্ষণ চিঠিগুলো বার করে নিয়ে আসি, এখানেই বসে বসে দেখবো না হয়—অনেক জরুরী খবর আসবার কথা!

( হেমন্ত উঠিয়া দরজার দিকে অগ্রসর হইবামাত্র নীরদা আবার অতি করুণকণ্ঠে গাহিয়া উঠিলেন )

"ফুল ত আমার ফুরিয়ে গেছে,
শেষ হ'ল মোর গান ;
এবার প্রভু, লও গো শেষের দান ।

অশ্রুজলের পদ্মখানি
চরণতলে দিলাম আনি,
ঐ হাতে মোর হাত দুটি লও
লও গো আমার প্রাণ ।
এবার প্রভু, লও গো শেষের দান ।

ঘুচিয়ে লও গো সকল লজ্জা
চুকিয়ে লও গো ভয় ।
বিরোধ আমার যত আছে
সব করে' লও জয় ।

লও গো আমার নিশীথ রাতি,
লও গো আমার ঘরের বাতি,
লও গো আমার সকল শক্তি,
সকল অভিমান ।
এবার প্রভু, লও গো শেষের দান ।"

(গান শেষ হইবার পূর্ব্বেই হেমন্ত কক্ষের বাহির হইয়া গিয়াছিলেন)

# তৃতীয় অঙ্ক

[ হেমন্তের কক্ষ। রাত্রি এক প্রহর অতীত হইয়াছে ]

নীরদা। (গালে হাত দিয়া বসিয়া ভাবিতেছিলেন) সমস্ত দিন বুকের ভেতর যেন আগুন জ্বলছে। আর কতক্ষণ এমন করে কাটবে? বড় জোর দু ঘণ্টা—! তারপর—?

( লীলাবতী প্রবেশ করিলেন। নীরদা শশব্যস্তে উঠিয়া দাঁড়াইলেন ) কে ও? লীলাদিদি? কিছু করে আসতে পারলে?

লীলাবতী। কামিখ্যের দেখা পেলুম না। তবে চিঠি লিখে তার টেবিলের উপর রেখে এসেচি। এক্ষুনি আবার যাব।

নীরদা। হুঁ—

লীলাবতী। উনি বোধ হয় চিঠিখানা এখনও খোলেন নি?

নীরদা। না। ঐটুকুই এখনও যা ভরসা। গান গেয়ে প্রথমটা ভুলিয়ে রেখেছিলুম। তারপর ঘর থেকে বার হতেই বন্ধুরা এসে পাকড়াও করলে, তাই আর চিঠি খোলবার অবসর পান নি। তার পর এতক্ষণ ত এই খাওয়া-দাওয়া হচ্ছিল, এখন বাইরে বসে গল্প করচেন। এইবার সকলে চলে গেলে শোবার আগেই চিঠি বার করবেন। এবার ত আর ভুলোতে পারা যাবে না—আচ্ছা দিদি, তুমি তবে এখন খাওয়া-দাওয়া সেরে নেবে চল! আমার জন্যে আর কত হায়রাণ হবে তুমি! উনি হয়ত এখনি এসে পড়বেন। অদৃষ্টে আমার যা আছে, তাই হবে, আর ভাবতে পারি না!

লীলাবতী। কিন্তু আমার কথা যদি শোন ভাই, তাহলে এ সব-কথা ওঁকে জানানোই ভাল। তাতে তোমার মঙ্গল বই অমঙ্গল হবে না।

নীরদা। (হতাশভাবে চাহিয়া) হুঁ—তা জানি।

লীলাবতী। তা হলে এ চিঠিখানার জন্যে অত ব্যস্ত না হলেও চলে। কামিখ্যেকে আমি ঠিক করে নেব—সে জন্যে কোন ভাবনা নেই।

নীরদা। তুমি দিদি, বড্ড ভাল, কিন্তু কি হবে এত সব করে! আমি যা করব, তা ঠিক করে নিয়েছি।

লীলাবতী। আমি তা হলে এখন চল্লুম—আবার তার কাছেই যাচ্চি।

নীরদা। খেয়ে যাবে না?

লীলাবতী। খাওয়া-দাওয়া আজ থাক্।

নীরদা। কোন দরকার নেই কিন্তু আর সেখানে যাবার!

(হেমন্ত প্রবেশ করিলেন)

হেমন্ত। (লীলাবতীর প্রতি) এই যে আপনি! এতক্ষণ কোথা ছিলেন? নীরো আজ কি চমৎকারই গান শোনালে! কিন্তু আমি একাই শুনলুম, আপনি থাকলে আরও আমোদ হ'ত। আচ্ছা, আর একদিন হবে তখন। কি বল নীরো?

লীলাবতী। আজ আপনার জন্যেই এই আয়োজন—আপনি শুনেচেন, তাতেই সব সার্থক হয়েচে। নীরদা, আজ তবে ভাই চল্লুম। তুমি বেশ চেপে-চুপে চ'লো—কোন কাজে বাড়াবাড়ি ভাল নয়। বুঝলে?

হেমন্ত। হাঁ, ওই কথাটিই ওকে ভাল করে বলে যান ত!

লীলাবতী। বলেছি বৈ কি। আচ্ছা, আজ তবে আসি। [নিষ্ক্রান্ত।

হেমন্ত। (নীরদার পার্শ্বে বসিয়া) আজ সমস্ত দিন তোমার ভারী খাটুনি গেচে?

নীরদা। নাঃ, তেমন আর কি!

হেমন্ত। বড্ড ঘুম পাচ্ছে বোধ হয়?

নীরদা। মোটেই না। বরং আরও ফুর্ত্তি বোধ হচ্চে। তোমাকেই বরং শুক্‌নো দেখাচ্চে—আর দুটো গান শুনবে?

হেমন্ত। সুধায় কার অরুচি, বল? নাঃ, আজ থাক্। তুমি এখন শোও। তোমায় বড্ডই অবসন্ন দেখচি।

নীরদা। হাঁ, সত্যি আমার বড্ড ঘুম পাচ্চে। আমি শুই গে। শোব—কি মরবো!

হেমন্ত। আমি এখনই আস্‌চি। (উঠিলেন)

নীরদা। কোথায় যাচ্চ?

হেমন্ত। চিঠিগুলো আজ বাক্স থেকে বার করাই হয় নি।

নীরদা। আজ রাত্রে আর নেই বা হোল বার করা? সকালে দেখো তখন!

হেমন্ত। (বারান্দা দিয়া যাইতে যাইতে) ভয় নেই গো, তোমায় বেশীক্ষণ বিরহ-যন্ত্রণা ভোগ করতে হবে না। এখনই আমি আসচি। শুধু চোখ বুলিয়েই রেখে দেব আজ।—(চিঠির বাক্সের নিকটে গিয়া) এ কি! কেউ তালা খুলতে গেছলো যেন মনে হচ্চে!

নীরদা। সে কি?

হেমন্ত। তাইত দেখচি! চাবি ঘুরচেই না যে! এর মানেটা কি! ঝি-চাকর অবিশ্যি কেউ সাহস পাবে না।—এই যে একটা চুলের কাঁটা পড়ে রয়েচে। এটা তোমারই মাথার কাঁটা—না? দেখ ত এসে!—

নীরদা। (একেবারে ঘর্ম্মাক্ত হইয়া) সত্যি নাকি? তা হলে ছেলেরা কেউ নাড়াচাড়া করেছিল হয় ত!

হেমন্ত। ছেলেরা? তাদের ধমকে দিও—আর কখ্‌খনো না করে। যাক্‌,—খুলে ফেলেচি যা-হোক্‌ করে। ইস্‌, এ-যে এক কাঁড়ি চিঠি জমা হয়ে রয়েচে।

নীরদা। তবে তুমি এখন তোমার চিঠি পড় গে—আমি এই শুলুম।

হেমন্ত। কতক্ষণ আর লাগবে! এই এলুম বলে।

[ অন্য ঘরে চলিয়া গেলেন।

নীরদা। (শয্যার উপর নিতান্ত অবসন্নভাবে বসিয়া পড়িলেন) আঃ, যা ভাবতে পারি নে তাই হোল—তবে আর কি! বিদায় প্রিয়তম, আর তোমার সঙ্গে দেখা হবে না—এই শেষ। একটু পরেই ঠাণ্ডা, অবশ হয়ে সব ফুরিয়ে যাবে—ছেলেদের একবার শেষ দেখা দেখতে সাধ হয়, দেখে আসি—বাছারা আমার এই পাশের ঘরেই শুয়ে ঘুমুচ্চে। আহা, কিছু জানে না তারা, যাই একবার। (উঠিলেন) না,—তাদের ছোঁব না—বাছাদের সর্ব্বনাশ করব না—ছুঁত্‌ লেগে যাবে!—এতক্ষণে উনি চিঠি খুলেচেন—পড়্‌চেন নিশ্চয়! এক্ষুনি যদি এসে পড়েন?—না, আর দেরী করা নয়!—মায়া! কিসের মায়া? (দীর্ঘনিশ্বাস) ওই যে কার পায়ের শব্দ পাচ্চি না? সর্ব্বনাশ! দুম্‌-দুম্‌ করে এই দিকেই যে আস্‌চেন। ওই এসে পড়লেন!—ওই এসে পড়লেন!—কি করি এখন?—যাই, পালাই—

(নীরদা বেগে বাহির হইতেছিলেন, এমন সময় হেমন্ত একখানা খোলা চিঠি হস্তে প্রবেশ করিলেন)

হেমন্ত। (কর্কশ কণ্ঠে) নীরদা—

নীরদা। ওঃ!—

হেমন্ত। এ চিঠিখানা কি, জান?

নীরদা! জানি—যেতে দাও, আমায় বাইরে যেতে দাও।

হেমন্ত। (পথ রোধ করিয়া) না, দাঁড়াও। কোথায় যাবে, হতভাগিনি—

নীরদা। (বাহিরে যাইবার চেষ্টা করিতে করিতে) আর কিন্তু আমায় বাঁচাতে পার না!

হেমন্ত।—সত্যি কি এ কথা?—যা আমি এই চিঠিতে পড়চি?—কি ভয়ঙ্কর! বল, বল, না,—অসম্ভব—এ কি কখনো সত্যি হতে পারে?

নীরদা। হাঁ সত্যি। ওগো, তোমায় যে আমি ভালবাসতুম—জগতের সকল বিপদ তুচ্ছ করে—

হেমন্ত। রাখ তোমার ও সব বাজে কথা—

নীরদা। সর, পথ ছাড়—

হেমন্ত। ছিঃ ছিঃ! এ কি করেচ তুমি?

নীরদা। দাও আমায় চলে যেতে দাও। আমার জন্যে তুমি কেন কষ্ট পাবে—তুমি কেন এ নিয়ে ব্যস্ত হচ্চ?

হেমন্ত। রেখে দাও ও-সব কাব্যের কথা! কোথায় যাবে তুমি? (ভিতর দিক হইতে দরজায় তালা বন্ধ করিলেন) দাঁড়াও ওখানে। এ যা তুমি করেচ, তার কৈফিয়ৎ দাও।—কি করেচ, বুঝতে পারচ কি? বল—জবাব দাও—বুঝতে পারচ?

নীরদা। (শুষ্ক দৃষ্টিতে হেমন্তের দিকে চাহিয়া রহিলেন) হাঁ পারচি—বুঝতে একটু একটু পারচি—

হেমন্ত। (উত্তেজিতভাবে পায়চারি করিতে করিতে) কি ভয়ঙ্কর! উঃ, এদ্দিনে আমার চোখ খুললো। এই আট বছর ধরে যে আমার চিন্তায় সুখ, হৃদয়ের আনন্দ, তার ভেতরে এত! সে ভণ্ড,

মিথ্যাবাদী, জালিয়াৎ! কি লজ্জা—কি ঘৃণা—কি কুৎসিত! এ রকম একটা-কিছু যে ঘটবে, তা যেন আমার মন বলে দিচ্ছিল! যে বাপের মেয়ে তুমি—বাস্, চুপ করে দাঁড়াও—বাপের সব গুণ গুলিই পেয়েচ! ধর্ম্মাধর্ম্ম জ্ঞান ছিল না—বুদ্ধি-বিবেচনা ছিল না—কোন রকম কাণ্ডজ্ঞানই ছিল না, তাঁর। সে দিকে দৃষ্টি না করে আমি এখন কি সাজাটাই পেলুম। আমি তোমার জন্যেই সে-সব খেয়াল করি নি! আর তুমি কি না এই রকমে তার শোধ দিলে?

নীরদা। ঠিক বলেছ তুমি! আমার অপরাধের সীমা নেই।

হেমন্ত। তুমি এখন আমার সুখশান্তি সব নষ্ট করে দিলে—তোমা হ'তে আমার উন্নতির পথও বন্ধ হল। কি ভয়ঙ্কর! ভাবতেও গা শিউরে ওঠে। এখন আমি কি না কানিখোর মত একটা ধাপ্পাবাজ জোচ্চোরের বাধ্য হয়ে পড়লুম! সে এখন আমায় নিয়ে যা ইচ্ছে করতে পারে—হুকুম পর্য্যন্ত চালাতে পারে—আমার টুঁ করবারও যো নেই। তার হাতে এখন আমি খেলার পুতুল! আমার এই দুর্দ্দশা—এই শোচনীয় পরিণাম হল কেন—না, একটা কাণ্ডজ্ঞানহীন একগুঁয়ে স্ত্রীলোকের দুর্ব্বুদ্ধির জন্যে—

নীরদা। ওগো, আমি ত চলেই যাচ্চি, তবে আর তোমায় এ জন্যে ভুগতে হবে কেন?

হেমন্ত। চুপ্, এ-সব ছেঁদো কথা আমি শুনতে চাইনে। বাবারও তোমার ও-ধরণের কথার পুঁজি ঢের ছিল। চলে যাবে!—তাতে আমার কি লাভ হবে, শুনি?—এতটুকুও লাভ নেই! যার কাছে ইচ্ছে এ কথা সে রাষ্ট্র করবে—তখন সবাই ভাববে, আমিও এর ভেতর ছিলুম—আমারই ইঙ্গিত মত তুমি এ কাজ করেছিলে, আর

আমি নিজেকে বাঁচাবার জন্যেই আড়ালে ছিলুম! তুমি বুঝতে পারচ কি নীরদা, কি সর্ব্বনাশটাই আমার তুমি করেচ?

নীরদা। হাঁ। তখন বুঝিনি যে—

হেমন্ত। শোনো, এর প্রতিবিধান করতেই হবে—আমার এ দুর্নাম কিছুতেই আমি রাষ্ট্র হ'তে দেব না। খুলে ফেল তোমার ঐ সাজ-সজ্জা—খুলে ফেল এখনই। এর একটা হেস্ত-নেস্ত করি। লোকটাকে যে-কোন রকমে হোক্ ঠাণ্ডা করতেই হবে—যত টাকা চায় সে, দিয়ে একটা মিট্‌মাট করে ফেলতে হবেই। আর তারপর তোমায় আমায়? যেমন ছিলুম, জগতের চোখে ঠিক তেমনই থাক্‌ব। তুমি এই বাড়ীতেই থাকবে—যেমন ছিলে। কিন্তু সম্পূর্ণ আলাদা রকমে। ছেলে-মেয়েদের ছুঁতে পাবে না—তোমার কাছে তাদের রেখে আর আমার বিশ্বাস নেই। কি আপ্‌শোষ! এমন কথাও তোমায় বল্‌তে হ'ল! যাকে আমি এত ভালবাসতুম,—এখনো যাকে—না, আর না, সব ফুরিয়ে গেচে! এই মুহূর্ত্ত থেকে ভালবাসার কথা—সুখের কথা আস্‌তেই পারে না আর। কেবল কোনরকম করে বাইরের ধরণটা রেখে চলতে হবে আর কি!

( দরজায় ঘা পড়িল )

এত রাত্রে আবার কে? সেই পাজিটা নয় ত? হ'তে পারে। তুমি কোন জবাব দিও না—শুয়ে পড় তুমি—ব'লো অসুখ করেচে।

( নীরদা কাষ্ঠপুত্তলিকার মত দাঁড়াইয়াই রহিলেন—হেমন্ত সন্তর্পণে দরজা খুলিলেন। ঝি আসিয়া দেখা দিল )

ঝি। মা'র চিঠি—লীলাবতী এসে দিয়ে গেলেন।

হেমন্ত। ( ব্যস্তভাবে ) দাও, আমায় দাও। যাও তুমি।

( ঝি চলিয়া গেল—আবার দরজা বন্ধ করিলেন )

হাঁ, তার কাছ থেকেই ত। না তুমি না—আমিই পড়ব। কি লিখেচে দেখি আবার—পাজি—বদ্‌মায়েস্! চিঠিখানা খুলতে কিন্তু হাত কাঁপ্‌চে। না জানি, আবার কি সর্ব্বনাশের কথা এতে আছে। নাঃ, তবু পড়তেই হবে।

( চিঠি খুলিয়া ফেলিয়া তাড়াতাড়ি উপর হইতে নীচে চোখ বুলাইয়া লইলেন। চিঠির সঙ্গে আর একখানা কাগজ গাঁথা ছিল, সেটা দেখিয়াই আনন্দে চীৎকার করিয়া উঠিলেন )

নীরদা। ( তীক্ষ্ণদৃষ্টিতে চাহিয়া রহিলেন )

হেমন্ত। নাঃ, আর একবার পড়ে দেখি—হাঁ সত্যিই বটে, কাগজখানা সে ফেরত দিয়েচে—আসলখানাই। আঃ, বেঁচে গেলুম তাহলে—বেঁচে গেলুম আমি—

নীরদা। আর আমি ?—

হেমন্ত। হাঁ, তুমিও! তুমি আর আমি দুজনেই বেঁচে গেলুম। এখন আর কেউ কিছু কর্‌তে পারে না আমাদের। নীরদা, নীরদা—থাম, আগে এই লক্ষ্মীছাড়া কাগজখানাকে পুড়িয়ে ফেলি, তারপর অন্ত কথা। আচ্ছা, পড়ে দেখি একবার—

( কাগজখানার উপর চোখ রাখিয়া )

না, না—ভারী কুৎসিত—ভারী বিশ্রী—এ আমি পড়তে পার্‌বো না—তা'হলে একটা বিশ্রী দাগ আমার মনে লেগে যাবে।

( খণ্ড খণ্ড করিয়া কাগজখানা ছিঁড়িয়া আলোয় ধরিলেন। যতক্ষণ সেটা পুড়িতে লাগিল, ততক্ষণ উভয়ে সেদিকে চাহিয়া রহিলেন )

যাক্ আর ভয় নেই।—দেখ, নীরদা, ও লিখেছিল যে আজ সকাল

থেকে এই ব্যাপার চল্‌চে।—আজ তাহলে সমস্ত দিন ধরে তুমি কি কষ্টই না ভোগ কর্‌চ!

নীরদা। (অন্যমনস্ক ভাবে) হুঁ—

হেমন্ত। নিজের আগুনে নিজেই পুড়েচ! কি ভয়ঙ্কর! যাক্‌, এ সব কথা আর নয়। এখন আমরা নিশ্চিন্ত। এখন আমরা প্রাণ খুলে আমোদ-আহ্লাদ করতে পারি—আর কিসের ভয়! কি বল, নীরদা? শুন্‌চ আমার কথা? আর কোন ভয় নেই! আঃ!—তোমার যে এখনো ভয় যায় নি, দেখ্‌চি।—একি? এমন করে চেয়ে রইলে যে!—ও নীরো, শুন্‌চ? তোমার সব দোষ ভুলে গেচি—তোমায় আমি ক্ষমা করেচি। এখনো চেয়ে আছ? বিশ্বাস হচ্চে না বুঝি?—সত্যি নীরো, তোমায় ক্ষমা করেচি—আর কোন কথা আমার মনে নেই। আমি এখন বেশ বুঝতে পার্‌চি, আমার প্রতি ভালবাসার দরুণই তুমি এ কাজ করেছিলে।

নীরদা। সত্যিই সে কথা। তুমি বিশ্বাস করেচ? বল, সত্যি বল!

হেমন্ত। সত্যিই বিশ্বাস করেচি। স্ত্রীর স্বামীকে যে রকম ভালবাসা উচিত, ঠিক সেই রকমই তুমি আমায় ভালবাস; কেবল তোমার বুদ্ধি তত পরিষ্কার নয় বলেই এই অবিবেচনার কাজ করে ফেলেছিলে। কিন্তু, তাই বলে কি তুমি ভাবো যে, তোমার এই অল্প বুদ্ধির দরুণ আমিও তোমায় কিছু কম ভালবাসি? না, তা মনেও স্থান দিয়ো না। আর দেখ, আমার উপরেই তুমি এবার থেকে ষোল আনা নির্ভর করে চল। তোমার অকেজোমির দরুণ আমার চোখে তা হলে তুমি আরও বেশী সুন্দর হবে। কেমন, বুঝেছ আমার কথা? রাগের ঝোঁকে

যা বলে ফেলেচি, সে সব ভুলে যাও। তখন আমার মাথার ঠিক ছিল না। আমি তোমায় ক্ষমা করেচি, নীরো, তোমার গা ছুঁয়ে বল্‌চি, ক্ষমা করেচি!—

নীরদা। তুমি মহৎ!

( ধীরে ধীরে সরিয়া গিয়া একটা দেরাজ খুলিলেন )

হেমন্ত। কোথায় যাচ্চ? কি ওখানে?

নীরদা। কাপড় নিচ্চি।

হেমন্ত। হাঁ, এ-সব ছেড়ে ফেল, ঠাণ্ডা হও। ভয় নেই তোমার, আমি থাকতে কিসের ভয় তোমার?

( দরজা এতক্ষণ বন্ধই ছিল। এখন দরজা খুলিয়া দিয়া পায়চারি করিতে লাগিলেন )

আঃ ঘরটি কি চমৎকার ঠাণ্ডা—বাইরে কিন্তু বড্ড গরম।—মন থেকে সব কথা মুছে ফেল, নীরো, আর কোন ভয় নেই। একটু স্থির হয়ে ঘুমোও, সকালে উঠে দেখবে, মন একেবারে হাল্কা হয়ে গেচে। যেমন আনন্দে আমাদের দিন কাটত, তেমনি আনন্দেই কাটবে—আজকের এই তর্কাতর্কির কথা মনেও আসবে না। তুমি কি ভাবো, নীরো, তোমায় দুটো কড়া কথা বলেচি বলে আমার মনটা কেমন করচে না? তুমি বোধ হয় জান না, নীরো, যারা খাঁটি মানুষ, তাদের মন কি রকম? স্ত্রীকে ক্ষমা করলে—তার কোন দোষ প্রাণের সহিত মার্জ্জনা করলে, স্বামীর মন কি রকম প্রফুল্ল হয়, তা তুমি জান না, বোধ হয়। যাক্—এর পর, মনে তুমি আর এতটুকুও খোঁচ রেখো না। যখন যা হবে, সব আমায় নির্ভয়ে খুলে বলবে—আমার পরামর্শ মত চলবে—এ কি! শোবে না?—এ বেশ কেন?

নীরদা। না, আজ আর শোব না। রাত্রি এখনো বেশী হয়নি। তুমি একটু বসো, কথা আছে।

হেমন্ত। কি কথা আবার!

নীরদা। ওইখানটায় বসো। একটু দেরী হবে—তোমার সঙ্গে আমার অনেক কথা আছে।

হেমন্ত। (অশান্তভাবে বসিলেন) তোমায় আমি কখনো বুঝতে পারলুম না।

নীরদা। ঠিক বলেছ। আমায় তুমি সত্যিই বুঝতে পারনি—আর আমিও দেখ্‌চি, এদ্দিন আমিও তোমায় বুঝতে পারি নি। থাম, অস্থির হয়ো না। কেবল যা বলি, চুপ করে শুনে যাও। দেখ, আজ আমি আমাদের দেনা-পাওনা শেষ করতে চাই।

হেমন্ত। সে কি?

নীরদা। আমাদের আজ আট বচ্ছর বিয়ে হয়েচে, কেমন?—তোমার কি মনে হয় না যে, এই আট বছরের ভেতর আমাদের স্বামী-স্ত্রীতে আজ এই প্রথম ঝগড়াঝাটি হলো?

হেমন্ত। ঝগড়াঝাটি আবার কিসের?

নীরদা। আজ এই এদ্দিনের ভেতর, কি আরও অনেক আগে—যবে থেকে তোমাতে-আমাতে পরিচয় হয়েচে—আমাদের দুজনের মধ্যে কখনো কোন বিষয় নিয়ে সামান্য-একটা তর্কাতর্কিও হয় নি।

হেমন্ত। সেটা কি ভাল হ'ত মনে কর যে, দুঃখ-দারিদ্র্যের অভিযোগ আমি তোমায় জানাতুম, আর তুমি তাই নিয়ে বৃথা মন খারাপ করতে—না হয় তর্ক জুড়ে দিতে?

নীরদা। অভাব-অভিযোগের কথা আমি আন্‌চি না। আমি বলতে

চাই যে, আমরা এ-পর্যন্ত দুজনে একসঙ্গে বাস করেও কোন বিষয়ই আগাগোড়া বুঝে দেখবার চেষ্টাও করি নি।

হেমন্ত। বুঝে কি লাভ হত ?

নীরদা। ঠিক বলেচ। কোন দিনই তুমি আমার কথা বোঝ নি। দুজন তোমরা আমার সম্বন্ধে বরাবরই মস্ত ভুল করেচ—বাবা আর তুমি!

হেমন্ত। কি বল্লে! আমরা ভুল করেচি—যারা-দুজন এ সংসারে সব-চেয়ে তোমার ভালবাসার—

নীরদা। (ঘাড় নাড়িয়া) আমায় তুমি কোন দিনই ভালবাস নি—কেবল ভালবাসা দেখাতে মাত্র—তাতেই তোমার আনন্দ ছিল।

হেমন্ত। এ-সব কি কথা শুন্‌চি নীরো, তোমার মুখে ?

নীরদা। যা শুন্‌চ, তা সত্যি—খাঁটি সত্যি। যখন বাবার কাছে থাক্‌তুম, তিনি সব-তাতে নিজেরই মতামত বলে যেতেন। আমিও তাঁরই মতে মত দিতুম। নিজের স্বাধীন ইচ্ছা কিছু জানাতে গেলেই, তাঁর পছন্দ হ'ত না; কাজেই চুপ্ করে যেতুম। বাবা আমাকে তাঁর খেলার পুতুল বলতেন। আমায় নিয়ে তিনি ঠিক তেমনি ভাবেই চলতেন,—আমিও যেমন এককালে নিজের পুতুলগুলি নিয়ে খেলা করতুম—তারপর যখন সেখান থেকে তোমার কাছে এ বাড়ীতে এলুম—

হেমন্ত। আমাদের বিয়ের কথা বল্‌চ, তুমি ?

নীরদা। হাঁ, কেবল হাত বদ্‌লান হলো—শুধু এই আর কি! তাঁর হাতে ছিলুম, তারপর তোমার হাতে এলুম—তফাৎ কেবল এইটুকু। যাক্, তখন তুমি নিজের পছন্দ-সই সকল রকম ব্যবস্থা করে ফেল্লে। আমিও বাবার কাছে যেমন ছিলুম, তোমার কাছেও ঠিক

তেমনিই রইলুম, অর্থাৎ তোমার মতেই মত দিয়ে যেতে লাগলুম। কোন বিষয়ে দুজনের মতামতের পার্থক্য হলেও বাধ্য হয়ে আমায় তোমারই মতে সায় দিয়ে আসতে হয়েচে। এই রকমে সারাটা জীবন কি আমাকে নিজের সঙ্গে আর তোমার সঙ্গে ছলনা করে আসতে হয় নি? পেছন ফিরে যখনি চাই, তখন কি দেখি, জান? দেখি যে তোমার সংসারে কেবল এক মুঠো পেটের ভাত আর একখানা পরবার কাপড় পেয়েই সন্তুষ্ট থেকে, সামান্য একটা দাসীর মত আমাকে এতদিন কাটাতে হয়েচে,—আর মনের সঙ্গে চাতুরী করতে হয়েচে। বাবা আর তুমি দুজনেই আমার সম্বন্ধে ভয়ানক অন্যায়, ভয়ানক অবিচার করে এসেচ—শুধু তোমাদেরই দোষে আমি জীবনে কোন কাজ করতে পারি নি—কোন কাজ করবার যোগ্যতাও আমার হয় নি!

হেমন্ত। তোমার পেটে এত! নীরদা, এ সব কি বলচ তুমি? তুমি কি তা হলে সুখী ছিলে না?

নীরদা। একদিনের জন্যেও নয়। আমি মনে করতুম, আমি সুখী, আসলে কিন্তু তা নয়!

হেমন্ত। সুখী ছিলে না তা হলে?

নীরদা। না। সুখ কারে বল?—আমোদে ছিলুম মাত্র। অনুগ্রহ তুমি আমার উপর যথেষ্টই করতে, সে কথা চিরদিন বলব। অনুগ্রহের কোন দিন ত্রুটি হয় নি। কিন্তু আমাদের এই গেরস্থালিটা খেলাঘরের চেয়ে কি কোন বিষয়ে তফাৎ ছিল, বলতে চাও? আমি ছিলুম তোমার পুতুল স্ত্রী—ছোটবেলায় বাবার যেমন আমি খেলার পুতুল ছিলুম, ঠিক তেমনি!—আর আমাদের ছেলেমেয়েরা যেন ছোট-ছোট পুতুল! আমি ছেলেদের নিয়ে খেলা করলে তারা যেমন আমোদ পায়,—তুমি আমায়

আদর জানালে আমিও সেই রকম আমোদ পেতুম। এই আমাদের বিবাহ—এই ছিল আমাদের সংসার!

হেমন্ত। যা তুমি বলচ, তা অনেকটা সত্যি—যদিও তুমি নিজের মতটা টেনেটুনে বাড়িয়ে বলে যাচ্চ। তোমার মনের ভাব আমি বুঝতে পেরেচি। এখন থেকে আমাদের ভবিষ্যৎ সংসার অন্য রকমের হবে। খেলার সময় কেটে গেল—এইবার শিক্ষা আরম্ভ।

নীরদা। কার?

হেমন্ত। কেন তোমার, আর সেই সঙ্গে ছেলেদের?

নীরদা। হায়, স্ত্রী হবার উপযোগী আমাকে শিক্ষা দেবার যোগ্যতা তোমার যদি থাকৃত!

হেমন্ত। এই কথা তুমি বল্‌চ?

নীরদা। আর আমি!—আমিই বা ছেলেদের লালন-পালন করবার, কি শিক্ষা দেবার উপযুক্ত কি-করে হ'তে পারি?

হেমন্ত। কেন?

নীরদা। তুমি নিজেই না এই মাত্র বলেচ—এই একটু আগে যে, আমার হাতে ছেলেদের দিয়ে তুমি বিশ্বাস করতে পার না?

হেমন্ত। রাগের মাথায় বলেচি সে কথা। ওই কথাটাই অত মনে করচ কেন?

নীরদা। না—, তোমার কথাই ঠিক। ও কাজের যোগ্য পাত্রী আমি নই। তার আগে অন্য কাজ আমায় করতে হবে। আমার নিজেরই প্রথমে শিক্ষার দরকার—কিন্তু তোমার দ্বারা ত সে কাজ হ'তে পারে না! সে কাজ আমি নিজে-নিজেই করব, আর এইজন্যে—কেবল এই জন্যেই—তোমার কাছ থেকে আমি এখন চলে যাচ্চি।

হেমন্ত। (লাফাইয়া উঠিয়া) কি বল্লে?

নীরদা। নিজের পায়ে নিজেই দাঁড়াব আমি। তা নইলে নিজেকে বুঝব কেমন করে—অপরকে নিজের কথা বোঝাবই কি করে? কেবল এই জন্যেই তোমার সঙ্গে আর আমি থাকতে পারি না!

হেমন্ত। নীরদা!—

নীরদা। শোনো, এই মুহূর্ত্তে আমি তোমার বাড়ী থেকে চল্লুম।

হেমন্ত। তোমার এখন মতি স্থির নেই। কিছুতেই তুমি যেতে পাবে না—তোমায় আমি যেতে দেব না।

নীরদা। কোন ফল হবে না আর আমায় রুখে। আমার যা নিজস্ব, তাই মাত্র আমি নিয়ে চল্লুম। তোমার জিনিষ কিছুই নিলুম না—পরেও নেব না।

হেমন্ত। এ কি পাগলামি?

নীরদা। পাগলামি নয়, সুবুদ্ধির কাজ।

হেমন্ত। নির্ব্বোধ তুমি!

নীরদা। এবার বুদ্ধি হবে। সেই জন্যেই যাচ্চি।

হেমন্ত। তোমার স্বামীকে ত্যাগ করে? ছেলে-মেয়ে, নিজের ঘর-বাড়ী সব ত্যাগ করে?—এ কি রকম বিবেচনার কাজ নীরদা? লোকে কি বলবে, তা ভেবেচ?

নীরদা। লোকে কি বলবে, তা ভাববার আমার অবসর নেই। আমি কেবল বুঝতে পারচি যে এইটেই আমার করা দরকার।

হেমন্ত। অর্থাৎ সংসারে সব চেয়ে যা পবিত্র, যা-কিছু ধর্ম্ম-সঙ্গত, সেই সব ত্যাগ করে তুমি যাবে নিজের স্বেচ্ছাচারিতা সাধন করতে?

নীরদা। সব-চেয়ে পবিত্র, সব-চেয়ে ধর্ম্ম-সঙ্গত আমার কোন্ কাজ, শুনি?

হেমন্ত। তাও বলে দিতে হবে? স্বামীর প্রতি কর্ত্তব্য, ছেলে-মেয়ের প্রতি কর্ত্তব্য, এই সব—

নীরদা। কিন্তু, তার চেয়েও শ্রেষ্ঠ কাজ আছে।

হেমন্ত। কি তা শুনি।

নীরদা। আমার নিজের প্রতি কর্ত্তব্য!

হেমন্ত। কিন্তু তা হলেও তুমি স্ত্রী, সন্তানের জননী! স্ত্রীর কর্ত্তব্য জননীর কর্ত্তব্য যে সকল কর্ত্তব্যের উপরে!

নীরদা। এখন আর এ-সব আমি বিশ্বাস করি না—ধর্ম্ম জিনিষটাও আমি কোনদিন বুঝতে পারলুম না—সব গোল হয়ে যায়! আমি এখন কেবল এইটুকু বুঝি, যে নিজের হিতাহিত বুঝে আমি চলব—নিজেকে বোঝবার চেষ্টা করব। লোকে কি বলবে বা ভাববে, সে সবে আমার প্রয়োজন নেই। মানুষের গড়া আইন জিনিষটাও আমি বুঝতে পারি নে। আইন সম্বন্ধে আমার ধারণা যা ছিল এখন তা বদলে গেচে। মরণাপন্ন বাপের মুখ চেয়ে কাজ করবার অধিকারে—স্বামীর প্রাণ রক্ষা করবার অধিকারে যে আইন বাধা দেয়, সেটা অন্যের কাছে আইন বলে গ্রাহ্য হ'তে পারে, কিন্তু আমার কাছে নয়—আইন বলে তাকে মানতেই পারি না।

হেমন্ত। অবুঝের মত কথা কইচ তুমি, তোমার দেখ্‌চি বুদ্ধি-ভ্রম হয়েচে।

নীরদা। এর চেয়ে পরিষ্কার বুদ্ধি-বিবেচনা নিয়ে আর কখনো কথা কই নি।

হেমন্ত। তা হলে পরিষ্কার বুদ্ধি-বিবেচনা নিয়েই তুমি তোমার স্বামী, পুত্র-কন্যা, গৃহ সব পরিত্যাগ করে চল্লে ?

নীরদা। হাঁ।

হেমন্ত। এ কথার তা হলে কেবল একটি মাত্র কৈফিয়ৎ আছে।

নীরদা। কি কৈফিয়ৎ ?

হেমন্ত। তুমি আর আমায় ভালবাস না ?

নীরদা। না—

হেমন্ত। এই কথা তুমি আমায় বলতে পার্‌লে, নীরদা ?

নীরদা। বুক ফেটে গেল বলতে ! কিন্তু কি করব, উপায় নেই ! —না, আমি আর তোমায় ভালবাসি না !

হেমন্ত। এইটিই তা হলে কবুল জবাব ?

নীরদা। হাঁ, অতি সহজ-পরিষ্কার জবাব—স্পষ্ট সত্য কথা। এই জন্যেই ত আমি এখানে আর থাকতে পারি নে !

হেমন্ত। বলতে পার নীরদা, কি অপরাধ আমি করলুম যে তোমার ভালবাসা তুমি কেড়ে নিলে ?

নীরদা। পারি বলতে। আজ রাত্রে যখন এই ঘটনা ঘটল, আমি আশ্চর্য্য হয়ে দেখলুম যে, সে মানুষ ত তুমি নও, যা তোমায় জেনেছিলুম, দেখেছিলুম—

হেমন্ত। বুঝলুম না তোমার কথা !

নীরদা। এই দীর্ঘ আট বছরের ভেতর কখনো আমি অধীর হই নি, কারণ এমন আশ্চর্য্যি ব্যাপার ত নিত্য দেখা যায় না ! এই ভয়ঙ্কর দুর্ঘটনা যখন এসে উপস্থিত হল, ভাবলুম, আমার ভাগ্যে এইবার হয় ত আশ্চর্য্যি কিছু ঘটে যাবে। হ'লও তাই। কাম্নিখ্যের চিঠিখানা যখন

ওখানে পড়েছিল, তা দেখে আমি এক মুহূর্তের জন্যেও ভাবতে পারি নি যে তুমি ঐ লোকটার ধম্‌কানিতে এত ভয় পাবে, তার অসঙ্গত কথাগুলোকে সত্যি বলে মেনে নেবে। আমি নিশ্চিন্ত ছিলুম যে, তুমি জোর গলায় সে লোকটাকে শুনিয়ে দেবে, যাও তুমি, জগৎময় রাষ্ট্র কর গে এই কথা; তার পর সত্যি-সত্যি যদি সে রাষ্ট্র করে দিত, তখন—

হেমন্ত। তখন আর বাকী থাকত কি বল? আমার স্ত্রীর দুর্নাম ত ঢাকা থাকত না?

নীরদা। যদিই সে রাষ্ট্র করে দিত, আমি ভেবেছিলুম, তুমি নিশ্চয় বুক ফুলিয়ে অগ্রসর হবে আর সমস্ত ব্যাপার নিজের ঘাড়ে নিয়ে জোর-গলায় বলবে যে তুমিই দায়ী।

হেমন্ত। নীরদা, তুমি কি তা—

নীরদা। আমি কি তা করতে দিতুম? সে কথা ঠিক। আমি কখনই তা করতে দিতুম না। কিন্তু তোমার সম্বন্ধে ভাল ধারণা এর চেয়ে আর কি বেশী আমি করতে পারতুম, বল? তোমার সম্বন্ধে উচ্চ-ধারণা পাছে কাজে উল্টো হয়ে দাঁড়ায়, এই ভয়েই ত তোমার মুখ থেকে কোন কথা শোনবার আগেই সরে যেতে চেয়েছিলুম—কিন্তু তুমিই বাধা দিলে।

হেমন্ত। আমি তোমার জন্যে দিবারাত্রি কুলির মত খাটতে পারি—তোমার দুঃখ, তোমার অভাব স্বচ্ছন্দে বইতে পারি, কিন্তু নীরদা, আত্মসম্মানে জলাঞ্জলি দিতে পারি না।

নীরদা। সেই জন্যেই ত এটাকে আমি আশ্চর্য্য ঘটনা বলে বলছি।

হেমন্ত। তুমি কথা কইচ, নেহাৎ ছেলেমানুষের মত।

নীরদা। হ'তে পারে। কিন্তু তুমিও ঠিক সেই মানুষের মত কথা

কইচ না ত, যাকে আমি আত্ম-দান করেছিলুম? যে মুহূর্তে তুমি বুঝতে পারলে যে আর তোমার কোন ভয় নেই—আমার দরুণ নয়, তোমার নিজেরই দরুণ—তখনি তুমি কথার সুর ফিরিয়ে নিলে। বুঝতে পারচ আমার কথা? (উঠিয়া দাঁড়াইলেন) আর ঠিক সেই সময়টা আমার চট্‌কা লেগে মোহ ভেঙ্গে গেল। দেখলুম যে এই আট বচ্ছর যার সঙ্গে আমি ঘর্ করেচি, এ লোক—সে লোক নয়। কি আপ্‌শোষ! আর এই অপরিচিত লোকের জন্যেই আমি তিনটি সন্তান প্রসব করেচি। ওঃ, ভাবলেও আমার হৃৎকম্প হয়!

হেমন্ত। বুঝতে পারচি। আমাদের দুজনের মধ্যে একদিনেই একটা মস্ত ব্যবধান্ এসে পড়েচে, কিন্তু সেটা কি দূর করা যায় না, নীরদা?

নীরদা। আমায় এখন যা দেখচ, আমি আর তোমার স্ত্রী নই!

হেমন্ত। তুমি চলে যাবে?

নীরদা। নিশ্চয়।

হেমন্ত। যাবে, যেয়ো, কিন্তু এখন না—আজ না।

নীরদা। (একখানা চাদর গায়ে জড়াইতে জড়াইতে) পরের বাড়ীতে আমি রাত্রি বাস করতে পারি না। চল্লুম তবে। বিদায়। ছেলেমেয়েদের সঙ্গে দেখা করা উচিত হবে না অবিশ্যি! আমি আর তাদের কি কাজেই বা লাগব! তারা ভাল জায়গাতেই রইল!

হেমন্ত। যেখানেই যাও, তুমি আমারই স্ত্রী, এ কথা মনে রেখো। এ বাড়ী তোমারই—

নীরদা। জগতের চোখে হ'তে পারে, কিন্তু তোমার-আমার চোখে নয়! তোমাদের সঙ্গে আমার কোন সম্পর্কই রইল না!

হেমন্ত। সম্পর্কই রইল না ?—

নীরদা। না।

হেমন্ত। এখন থেকে তা হলে আমি তোমার কাছে পরই থাকব ? আপনার কি হব না ?

নীরদা। ( দরজার সমীপবর্ত্তিনী হইয়া ) ভয়ানক আশ্চর্য্য ব্যাপার ঘটে যাবে তা'হলে !

হেমন্ত। কি আশ্চর্য্য ব্যাপার ?

নীরদা। তুমি আর আমি—দুজনেই আমরা এতদূর বদ্‌লে যাব যে—না, না,—তা হয় না—তা আর মোটেই আমি বিশ্বাস করি না !

হেমন্ত। আমি কিন্তু করি। বল, বল নীরদা,—দুজনেই আমরা এতদূর বদ্‌লে যাব যে ?—

নীরদা। যে, আমাদের সত্যিকার বিবাহ হবে, আর আবার আমরা একত্র হব ! বিদায় তবে—

[ দ্রুত বাহির হইয়া গেলেন।

হেমন্ত। ( প্রথমটা কাঠ হইয়া বসিয়া রহিলেন, তার পর ছুটিয়া দরজার কাছে গেলেন ) নীরদা ! নীরদা ! চলে গেল—সত্যিই চলে গেল ! কি ভয়ঙ্কর !—

